বেলা দ্বিপ্রহরে বারোটা দশ মিনিটে গুরুদেবের শেষ নিশ্বাস পড়ল।

বাইরে জনতার দারুণ কোলাহল। তারা শেষবারের মতো একবার দেখবে গুরুদেবকে।

গুরুদেবকে সাদা বেনারসী-জোড় পরিয়ে সাজানো হল। কোঁচানো ধুতি, গরদের পাঞ্জাবি, পাট-করা চাদর গলার নীচ থেকে পা পর্যন্ত ঝোলানো, কপালে চন্দন, গলায় গোড়ে মালা, দু পাশে রাশি রাশি শ্বেতকমল রজনীগন্ধা। বুকের উপরে রাখা হাতের মাঝে একটি পদ্মকোরক ধরিয়ে দিলাম; দেখে মনে হতে লাগল যেন রাজবেশে রাজা ঘুমচ্ছেন রাজশয্যার উপরে। ক্ষণকালের জন্ম যেন সব ভুলে তন্ময় হয়ে রইলাম।

একে একে এসে প্রণাম করে যেতে লাগল নারীপুরুষে। ব্রহ্মসংগীত হতে লাগল এক দিকে শান্তকণ্ঠে।

ভিতরে উঠোনে নন্দদা সকাল থেকে তাঁর নিজের কাজ করে যাচ্ছিলেন। নকশা এঁকে মিস্ত্রি দিয়ে কাঠের পালঙ্ক তৈরি করালেন। গুরুদেব যে রাজার রাজা, শেষ-যাওয়াও তিনি সেইভাবেই তো যাবেন।

তিনটে বাজতে হঠাৎ এক সময়ে গুরুদেবকে সবাই মিলে নীচে নিয়ে গেল। দোতলার পাথরের ঘরের পশ্চিম বারান্দা হতে দেখলাম— জনসমুদ্রের উপর দিয়ে যেন একখানি ফুলের নৌকা নিমেষে দৃষ্টির বাইরে ভেসে চলে গেল।

—

## ব্যক্তি-পরিচয়

| | |
|---|---|
| অনুদি | শ্রীঅণুকণা দাশগুপ্তা |
| অপরাজিতা | শ্রীঅপরাজিতা দেবী [ রাধারানী দেবী ] |
| অপূর্বদা | অপূর্বকুমার চন্দ |
| অমিতাদি | শ্রীঅমিতা ঠাকুর |
| অমিয়বাবু | শ্রীঅমিয় চক্রবর্তী |
| অমিয়াদি | শ্রীঅমিয়া ঠাকুর |
| অমূল্য বিশ্বাস | অমূল্যকৃষ্ণ বিশ্বাস |
| আরিয়ম্‌দা | আরিয়ম্‌ উইলিয়াম্‌স্‌ ( আর্যনায়কম্‌ ) |
| আলু | সচ্চিদানন্দ রায় |
| আশাদি | আশা দেবী ( আর্যনায়কম্‌ ) |
| ইন্দুবাবু | ডাক্তার ইন্দুমাধব বসু |
| ইভাদি | শ্রীইভা দেবী |
| উইলমট | শ্রীউইলমট পেরেরা |
| কালীমোহনবাবু | কালীমোহন ঘোষ |
| ক্ষিতীশ | শ্রীক্ষিতীশ রায় |
| গাঙ্গুলিমশায় | প্রমোদলাল গাঙ্গুলি |
| গোঁসাইজি | নিত্যানন্দবিনোদ গোস্বামী |
| গৌরদা | গৌরগোপাল ঘোষ |
| চারুবাবু | চারুচন্দ্র ভট্টাচার্য |
| জ্যোতিদা | ডাক্তার জ্যোতিঃপ্রকাশ সরকার |
| জ্যোতিদাদা | জ্যোতিরিন্দ্রনাথ ঠাকুর |
| ডাক্তারবাবু | শ্রীশচীন্দ্র মুখোপাধ্যায় |
| দিনদা | দিনেন্দ্রনাথ ঠাকুর |
| দেবেনবাবু | দেবেন্দ্রমোহন বসু |
| ধনরাজগিরি | হায়দ্রাবাদের একজন ধনী জমিদার |
| নতুন বউঠান | কাদম্বরী দেবী |
| নন্দদা | নন্দলাল বসু |
| নিশিকান্ত | নিশিকান্ত রায়চৌধুরী |

| | |
|---|---|
| নীলরতন | ডাক্তার নীলরতন সরকার |
| ছুটুদি | রমা কর : শ্রীশচন্দ্র মজুমদারের কন্যা, [ সুরেন্দ্রনাথ করের স্ত্রী ] |
| পুষু | শ্রীনন্দিনী দেবী |
| প্রশান্ত | প্রশান্তচন্দ্র মহলানবিশ |
| বড়দাদা | দ্বিজেন্দ্রনাথ ঠাকুর |
| বড়মা | হেমলতা ঠাকুর |
| বিধানবাবু | ডাক্তার বিধানচন্দ্র রায় |
| বেবুদি | নলিনী বসু |
| বৌঠান | প্রতিমা দেবী |
| মহাদেব | ভৃত্য |
| মামাবাবু | নগেন্দ্রনাথ রায়চৌধুরী |
| মীরাদি | মীরা দেবী |
| মেজরউঠান | জ্ঞানদানন্দিনী দেবী |
| রথীদা | রথীন্দ্রনাথ ঠাকুর |
| রানীদি | রানী মহলানবিশ |
| ললিতবাবু | ডাক্তার ললিতমোহন বন্দ্যোপাধ্যায় |
| লাবণ্যদি | লাবণ্যলেখা চক্রবর্ত্তী [ অজিতকুমার চক্রবর্তীর স্ত্রী ] |
| শাস্ত্রীমশায় | বিধুশেখর শাস্ত্রী |
| সন্তোষবাবু | শ্রীসন্তোষকুমার ভঞ্জ |
| সমরেন্দ্রনাথ | সমরেন্দ্রনাথ ঠাকুর |
| সরোজদা | সরোজরঞ্জন চৌধুরী |
| সুধাদা | সুধাকান্ত রায়চৌধুরী |
| সুধীরা বউদি | সুধীরা বসু |
| সুরেনদা | সুরেন্দ্রনাথ কর |
| সেক্রেটারি | অনিলকুমার চন্দ |
| হেমবালাদি | হেমবালা সেন |